# অনুবাদক পরিচিতি

আবুল ফরাহ মুহাম্মাদ আবদুল হক, সাহিত্যিক মহলে আবদুল হক ফরিদী নামে পরিচিত। জন্ম-প্রাক্তন ফরিদপুর বর্তমান শরীয়তপুর জেলায় ১২ জ্যৈষ্ঠ ১৩১০/২৫ মে ১৯০৩ খৃঃ। নিম্ন প্রাথমিক শিক্ষার পর মাদারিপুর (নিউ স্কীম) জুনিয়র মাদ্রাসা, ঢাকা সরকারী মাদ্রাসা, ইসলামিক ইন্টারমিডিয়েট কলেজ হতে সংশ্লিষ্ট শেষ পরীক্ষাগুলি উচ্চতম শ্রেণীতে প্রথম স্থান অর্জন। সলীমুল্লাহ মুসলিম হলের আবাসিক ছাত্র হিসাবে ১৯২৮ খৃঃ ইসলামিক স্টাডিজ-এ বি.এ অনার্স এবং পর বৎসর এম-এ ডিগ্রী প্রথম বিভাগে প্রথম। ১৯৩৩ সনে ফারসীতে ঢাকা বিশ্ববিদ্যালয়ের ডিপ্লোমা-ইন-এডুকেশন এবং ১৯৫৩ সনে আমেরিকার ইলিনয় বিশ্ববিদ্যালয় হতে শিক্ষা-প্রশাসনে প্রাগ্রসর সার্টিফিকেট অর্জন।

শিক্ষা বিভাগে বিভিন্ন গুরুত্বপূর্ণ পদে অধিষ্ঠিত ছিলেন। করাচী ও পূর্ব বংগ মাধ্যমিক শিক্ষা বোর্ডের প্রেসিডেন্ট, পাকিস্তান সরকারের যুগ্ম শিক্ষা উপদেষ্টা, পাকিস্তান কেন্দ্রীয় কর্মকমিশনের সদস্য এবং সর্বশেষে তদানীন্তন পূর্ব পাকিস্তানের ডি.পি.আই হিসাবে সরকারী চাকরি হতে অবসর গ্রহণ (১৯৬৬ খৃ.)।

**প্রকাশিত গ্রন্থাদির কয়েকটি ঃ**

১. মুহাম্মাদ বিন কাসিম, নাসীম হিজাযীর উর্দূ ঐতিহাসিক উপন্যাসের বাংলা তরজমা, ২য় সংস্করণ, ইসলামিক ফাউণ্ডেশন, ঢাকা ১৯৮০ খৃ.।

২. কাজী ইমদাদুল হক প্রণীত আবদুল্লাহ উপন্যাসের উর্দূ তরজমা, করাচী ১৯৫৪।

৩. তাজরীদুল বুখারী (হাদীস) এক অধ্যায়ের অনুবাদক ও সম্পাদনা পরিষদের সদস্য, বাংলা একাডেমী, ঢাকা ১৯৬৬।

৪. বাংলা একাডেমীর ভাষা শহীদ গ্রন্থমালায় প্রকাশিত মাদ্রাসা শিক্ষা-বাংলাদেশ, ঢাকা ১৯৮৬।

৫. বাংলা একাডেমী প্রকাশিত বাংলাদেশের ব্যবহারিক বাংলা অভিধান প্রকাশনায় বিশেষজ্ঞ হিসাবে ঘনিষ্ঠভাবে জড়িত।

ইসলামিক ফাউণ্ডেশন বাংলাদেশ কর্তৃক সংশোধিত ও টীকা সংযোজিত পবিত্র কুরআনের বাংলা অনুবাদ সংসদের সদস্য এবং দ্বিতীয় সংস্করণের সম্পাদনা পরিষদের সভাপতি। নবম মুদ্রণ, ১৯৮৫।

ইসলামিক ফাউণ্ডেশন প্রকাশিত ও প্রকাশিতব্য বাংলা বিশ্বকোষ গ্রন্থশালার সম্পাদনা পরিষদের সভাপতি। অবসর জীবনে প্রায় এক বছর ঢাকা বিশ্ববিদ্যালয়ের ভারপ্রাপ্ত ভাইস-চ্যান্সেলরের দায়িত্ব পালন করেন।

প্রায় দু'বছর ইসলামিক ফাউণ্ডেশন বাংলাদেশ-এর মহাপরিচালক হিসেবে কাজ করেন। এ সময় তিনি বিভিন্ন গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করেন।
তিনি ইসলামী বিশ্বকোষের সম্পাদনা পরিষদেরও সভাপতি ছিলেন।

